# উৎসর্গ

শ্রীযুত মণীন্দ্রনাথ দেব

'মরু-তৃষা' শেষ হ'ল,—
আমার জীবনে এলো
নূতন অধ্যায়।
ছিল না যা কোন দিন,
কোন কল্পনায়।
উৎসর্গে জুড়ে দিনু
তাই সেই নাম।
তার সাথে দিনু তাঁরে
ভূমিষ্ঠ প্রণাম।

—পুষ্প

# কৈফিয়ৎ

"মরু-তৃষা" উপন্যাসখানি দ্বিতীয় সংস্করণ বাহির হইল। কিন্তু বড্ড দেরীতে। ইহার একটা ছোট্ট কৈফিয়ৎ "মরু-তৃষা" তৃষিত পাঠক সমাজের নিকট আমাকে দিতে হইবে।

সেটা এই, পুস্তকখানি প্রকাশের সঙ্গে তাহা কর্পূরের মত বাজার হইতে উপিয়া গিয়াছিল; গ্রন্থ-কর্ত্রী সে সুসমাচারটা জানিতেন না। তখন তিনি ছিলেন হাজার মাইল দূরে। শ্রদ্ধেয় প্রকাশক মহাশয় পাননি হদিস! কাজেই সুধী পাঠকবর্গের সঘন-তাগিদে বইখানি পুনঃ মুদ্রণের ইচ্ছায় ওঁরা কেবল লেখিকাকে তল্লাসী করিয়াই ফিরিতেছিলেন। এবং ত্রুটীহীন এই প্রচেষ্টা পাত্তাহীন লেখিকাকে একেবারে ধরাইয়া দিল, কর্ণওয়ালিস ষ্ট্রীটের বুকের উপর স-গৃহে। "মরু-তৃষা"র আত্মপ্রকাশের বাধামুক্ত হইল। তাঁহার প্রিয় পাঠক গোষ্ঠীর সম্মুখে সে হাজির; কানে পশিছে তাঁহার স্বাগতম বাণী।

এই খোঁজাখুঁজির ব্যাপারে যিনি ছিলেন অক্লান্ত তাঁহাকেও আমার সহস্র ধন্যবাদ! সশ্রদ্ধ নমস্কার! ইতি শিবম্।

১৩ই শ্রাবণ<br>১৩৫৯ সাল

লেখিকা

# মরু-তৃষা

১

সারা রাত্রি ধরিয়া দুর্য্যোগ চলিয়াছে। আকাশের বুকে কুরুক্ষেত্র ব্যাপার! ঝড়-বৃষ্টি এবং বজ্র-বিদ্যুৎ মিলিয়া এমন কাণ্ড স্থুরু করিয়াছিল, মনে হইয়াছিল, মানুষের কর্ম্ম-চক্রকে অচল করিয়া দিতে তাহারা যেন ভীষণ ষড়যন্ত্র পাকাইয়াছে। এখন ভোর হওয়ার সঙ্গে সঙ্গে প্রকৃতির সে মত্ততা শান্ত হইয়া আসিয়াছে! বর্ষণের বেগ মন্দা, বাতাসের গর্জ্জন কমিয়াছে এবং মেঘের ঘন-কৃষ্ণতা ফিকা হইয়া আসিয়াছে।

রমেশের শয়ন-ঘরের ঘড়িতে সশব্দে এ্যালার্ম বাজিয়া উঠিল। সে তীক্ষ্ণ আওয়াজ কানে লাগিবামাত্র রমেশের গাঢ় নিদ্রা ভাঙ্গিয়া চৌচির হইয়া গেল। স্প্রীংএর মত লাফাইয়া তিনি শয্যার উপর উঠিয়া বসিলেন। করতলে দুই চোখ রগড়াইতে রগড়াইতে খাট ছাড়িয়া মাটিতে নামিয়া অর্গল-মুক্ত কপাট খুলিয়া ঘরের বাহিরে বারান্দায় আসিলেন। রেলিংয়ের উপর দিয়া মুখ বাড়াইয়া একতালার পানে চাহিতেই দেখিলেন, নীচে গৃহিণী অমলা।

অমলা সদ্য স্নান সারিয়াছে। আর্দ্র বসন, সিক্ত কেশ। গত রাত্রের ঝড়ে তুলসী-মঞ্চের বেড়াটা ভাঙ্গিয়া গিয়াছে, অমলা তাহার সংস্কার করিতেছিল।

উপর হইতে হাঁকিয়া রমেশ বলিলেন, "রত্নাকে ডেকে দেছ ?"

স্বামীর কণ্ঠ শুনিয়া অমলা মুখ তুলিয়া চাহিল ; কহিল, "সকাল হোক !"

রমেশ আশ্চর্য্য হইয়া গেলেন। বিস্মিত কণ্ঠে কহিলেন, "সকাল হোক, মানে ? সকাল হয় নি নাকি ? আটটায় ট্রেণ—তা মনে আছে ? বলিয়া ক'পা অগ্রসর হইয়া একটা রুদ্ধ-দ্বারে করাঘাত করিয়া উচ্চকণ্ঠে ডাকিলেন, "রত্না, রত্না, উঠে পড়্ মা ! কাল অত করে বলে রাখলুম—"

ঘরের ভিতর হইতে নিদ্রা-জড়িত কণ্ঠে উত্তর আসিল, "উঠ্ চি বাবা, এই তো সবে পাঁচটা।"

রমেশ বিরক্ত হইলেন। কহিলেন, "হ্যাঁ, এই সবে পাঁচটাই বটে ! সব সমান !"

সকাল হইতে এই যে-বকুনি সুরু হইল, বেলা বাড়িয়া ওঠার সঙ্গে সঙ্গে তাহা কিরূপ বৃদ্ধি পাইবে, অমলা জানে। তাই অঙ্কুরেই এ বকুনির উচ্ছেদ করিতে নীচে হইতে অমলা গজ্ গজ্ করিয়া উঠিল। কহিল, "সকাল না হতেই আরম্ভ হয়েছে ! পোড়া আকাশ মানুষের সঙ্গে বাদ সাধছে, তার সঙ্গে ঘরের মানুষও আবার, কোমর বেঁধে পাল্লা সুরু করলে !"

রমেশ একটু থতমত খাইয়া গেলেন। বোধ করি, এরূপ ভাষণের জন্য ! ইহার জন্য তিনি প্রস্তুত ছিলেন না। কহিলেন, "পাল্লা সুরু কি রকম ? আকাশের সঙ্গে আমি ষড়্ করেছি ! তোমরা ঘুমোতে পাও নি, আর আমিই ঘুমিয়ে কাতর হয়েছিলুম !"

অমলা ঝঙ্কার দিয়া উঠিল, "ঘুমোও নি কেন ? কি রাজ্য-জয়ের মন্ত্রণা করছিলে ? মানুষকে তো মেরে ফেলছিলে ! এ-ফরমাস্ সে-ফরমাস্ ! কারুর মেয়ে তো আর পাশ করে নি—কেউ কখনো কলেজে ভর্ত্তিও হয় নি ! তোমার মেয়েই যা—"

কথাটা শেষ হইল না। উপর হইতেই হাত-মুখ নাড়িয়া রমেশ প্রতিবাদ তুলিলেন, "পাশ করে নি তো! আমার মেয়ের মত ক'টা মেয়ে পাশ করেছে? এই চব্বিশ হাজার ছেলে এগজামিন দিলে—হুঁঃ! কুড়ি টাকা জলপানি—এ কি সাধারণ কথা! এর দাম যদি বুঝতে তাহলে কি আর রান্নাঘরে হাঁড়ি ঠেলতে।"

ব্যঙ্গের স্বরে অমলা জিজ্ঞাসা করিল, "কি করতুম, শুনি? ইস্কুলে মাষ্টারনীগিরি!" বলিয়া উত্তরের অপেক্ষা না করিয়া রান্নাঘরে ঢুকিয়া সদ্য অগ্নি-সংযোজিত উনানের কুণ্ডলীকৃত ধোঁয়ার মধ্যে অদৃশ্য হইয়া গেল।

বিনা-কলহে মার খাওয়ার মত পত্নীর প্রচ্ছন্ন শ্লেষ রমেশকে হতভম্ব করিয়া দিল। বিমূঢ়ের মত অন্ধকার ঘরে অদৃশ্যপ্রায় পত্নীর দিকে তিনি চাহিয়া রহিলেন। কিন্তু সে মুহূর্ত্তমাত্র! পরক্ষণেই প্রচণ্ড ক্রোধে পদ-নখ হইতে কেশাগ্র অবধি জ্বলিয়া উঠিল। কিন্তু প্রতিপক্ষকে পাণ্টা আক্রমণে পরাভূত করিবার মত তীক্ষ্ণ কঠিন শর নিজের তূণে রমেশ হাতড়াইয়া পাইলেন না। নিষ্ফল রোষে অগ্নি-দৃষ্টি হানিয়া শুধু বলিলেন, "হুঁ!"

এমন সময়ে পৃথিবীর বুকে প্রভাতের আগমনের মত রুদ্ধ-দ্বার খুলিয়া রত্না বাহিরের বারান্দায় আসিল; এবং উঠানের ধূমরাশির পানে চাহিতেই পূর্ব-আকাশের রক্ত-রাগ তাহার সুগৌর মুখখানিকে লজ্জার আভার মত রঞ্জিত করিয়া তুলিল!

মাকে উদ্দেশ করিয়া অপ্রতিভ কণ্ঠে রত্না কহিল, "ইস্! তোমার উনুন ধরে গেছে মা! তুমি চায়ের জল চড়িয়ে দাও। আমি এখনি কাপড় ছেড়ে আসচি।"

আক্রোশের পাত্র যখন হাতছাড়া হইয়া যায়, তখন সম্মুখে যাহাকে পাওয়া যায়, তপ্ত-চিত্তে তাহারই উপরে ঝাল মিটাইয়া লইতে চায়।

অপ্রত্যাশিত ধমকের স্বরে রমেশ কন্যাকে কহিলেন, "খুব হয়েছে! তোমাকে আর চা করতে যেত হবে না! যার কাজ সে পারে, হবে— নয় তো পড়ে থাকবে। কাল তো তুমি থাকবে না। যাও, এখন স্নান করে এসো, এখন অনেক কাজ তোমার বাকী।"

রত্না অবাক্! এই বাদলায় প্রাতঃস্নান, এ যেন যূপকাষ্ঠে নীত হইবার পূর্ব্বে অবগাহনের মতই আতঙ্ককর! ভীত হরিণ-শিশুর মত বিস্ফারিত চোখের চকিত দৃষ্টি পিতার মুখে ন্যস্ত রাখিয়া মৃদুস্বরে সে কহিল, "স্নান করবো বাবা?" স্বরে তাহার একরাশ অনিচ্ছা!

কন্যার মুখখানাকে চোখে না দেখিলেও অমলা রান্নাঘরে বসিয়া সেই বিপন্ন মুখের চেহারার আভাস পাইলেন। গম্ভীর মুখে তিনি কহিলেন, "আজ যাবার দিন স্নান করে না! স্নান করে যাত্রা করতে নেই!" স্বরে আদেশের ইঙ্গিত।

বর্ষার আকাশে শরতের আলো আসিয়া পড়িল। রত্নার বিপন্ন মুখ পলকে আনন্দ-দীপ্ত হইল। নিষ্কৃতির উল্লাস মুহূর্ত্ত-পূর্ব্বে-কুণ্ঠিত স্বরকে প্রফুল্ল করিয়া তুলিল। পিতার পানে চাহিয়া সে কহিল, "তবে আজ আর নাইবো না বাবা—"

মেয়ের মুখে যে আনন্দের ছোপ লাগিয়া আছে, রমেশের পিতৃ-হৃদয়ও যেন তাহার আভায় অনুরঞ্জিত হইয়া উঠিল। শান্ত-মুখেই আদেশ প্রত্যাহার করিয়া তিনি কহিলেন, "বেশ, তোমার মা যখন বারণ করছেন—"

হৃষ্টমনে ত্বরিতপদে রত্না হাত-মুখ ধুইতে গেল। বলিয়া গেল, "আমি এখনি এসে চা করবো মা!"

২

কাপড় কাচিয়া হাত-মুখ ধুইয়া মিনিট দশেকের মধ্যে রত্না প্রস্তুত হইয়া আসিল। রান্নাঘরের রোয়াকে চায়ের সরঞ্জাম লইয়া ছোট কাঠের পিঁড়ি পাতিয়া রত্না চা করিতে বসিতেই অমলা মুখ ফিরাইয়া কহিল, "ঠাকুর-ঘরে নমস্কার করতে গেলি নি খুকী ?"

কাঁচ-মাচু মুখে রত্না উঠিয়া দাঁড়াইল। "যাচ্ছি মা" বলিয়া পা বাড়াইতেই রমেশ বাধা দিয়া কহিলেন, "পরকালের কাজ করতে আর বৃষ্টিতে ভিজে ছুটতে হবে না। যিনি সে-চিন্তা নিয়ে আছেন, তিনিই তা করুন।"

এতক্ষণে রমেশের মনের উষ্ণতার হেতু বুঝা গেল। সকালে ঘুমভাঙ্গার সঙ্গে পত্নীকে বৃষ্টিতে ভিজিতে দেখিয়াই যে মেজাজ বিগড়াইয়া গিয়াছে, ইহাতে এতটুকু সংশয় ছিল না। তাই দ্বিতীয়বার পিতার বিরক্তি উৎপাদন করিয়া ভিজিয়া ছাদের উপর ঠাকুর-ঘরে যাইতে রত্নার সাহস হইল না। ধপ্ করিয়া কাঠের পিঁড়িটায় বসিয়া অধোমুখে পিতার জন্ত সে চা প্রস্তুত করিতে লাগিল।

নিকটেই বেতের মোড়ার উপর রমেশ বসিয়াছিলেন। মেয়ের হাত হইতে চায়ের কাপটা লইয়া তিনি কহিলেন, "তোমার চা আজ না করলে নয় ? জানো, কত কাজ বাকী ! নাও, চট্ করে খেয়ে নাও।"

চকিত নেত্রে রত্না হেঁসেলের দিকে তাকাইল। অমলা তখন স্বামী ও কন্যার দিকে পিছন করিয়া উনানে বাতাস দিয়া ডাল-ভাত ফুটাইতে ব্যস্ত। রত্না দেখিতে পাইল না, সে-মুখে অনুমতি বা অসম্মতি— কিসের চিহ্ন !

রমেশ চা খাওয়া শেষ করিয়া সবিস্ময়ে কহিলেন, "ও কি, এখনো তুই চুপ করে বসে! তোর চা জুড়িয়ে গেল।"

"খাচ্ছি" বলিয়া রত্না উষ্ণ বাষ্প-উত্থিত গরম চায়ের পেয়ালাটা তুলিয়া লইল।

ঘড়িতে সাড়ে সাতটা বাজিতেই বাড়ীতে চাঞ্চল্য জাগিল। কন্যার চা হইতে ভাত খাওয়া পর্য্যন্ত সমস্ত কাজগুলা নিষ্পন্ন হওয়া সত্ত্বেও রমেশের হাঁক-ডাক, সোর-গোলের অন্ত রহিল না! এটা টানিয়া ওটা নামাইয়া গোছালো কাজটাকে অগোছালো করিয়া, অগোছালোকে গোছ করিয়া এমন কাণ্ড বাধাইয়া তুলিলেন যে, সামান্য ত্রুটি ধরিয়া সমস্ত বাড়ীখানা যেন রসাতলে যাইবে! যাহাকে সামনে পাইলেন, তাহাকেই বড়-গলায় শুনাইয়া দিলেন, সে পাড়াগেঁয়ে ইস্কুল নয়। কলকাতার নামজাদা কলেজ—ঘড়ির কাঁটা মিলাইয়া সেখানে হাজিরা দিতে হয়।

গোপাল কৃষাণ জানিতে আসিল, ইষ্টিশানে দিদিমণি পায়ে হাঁটিয়া যাইবে—না, অকলু মোড়লের গো-যান আসিবে?

রমেশ আকাশের দিকে চাহিলেন। দিবালোক স্ফুটতর হইলেও মেঘ-ভার কাটে নাই। যে কোন মুহূর্ত্তে আকাশ ফুঁড়িয়া বর্ষণ হইতে পারে! সেই সম্ভাবনাই যেন বেশী। কিন্তু কালই তিনি রত্নার জন্য বর্ষাতি-কোট কিনিয়া আনিয়াছেন—গ্রামের লোকের সম্মুখে সেই অদৃষ্টপূর্ব্ব জামা গায়ে দিয়া মেয়ে যদি পথ হাঁটিতে না পাইল, তবে দু'কুড়ি টাকা খরচ করিয়া ও-জামা কিনিবার সার্থকতা কি?

ইতস্ততঃ করিয়া রমেশ কহিলেন, "অকলুর গাড়ীতে আর কি হবে গোপাল? পোয়াটাক পথ তো।"

গোপাল মাথা নাড়িল—"সে কি বড়বাবু, এই জল-কাদায় রত্নাদিদি হেঁটে যাবে কি! না, না, ও গরুর গাড়ীই ভালো।"

"তা ভালো! জুতোটা নতুন! তবে জলের জন্য ভাবি না, চল্লিশ টাকা খরচ করে কাল ওয়াটারপ্রুফ কিনে এনেছি। এ তো আমাদের এখান নয় গোপাল যে, টোকা মাথায় দিয়ে মাঠ পার হবে—চলতে বাধবে না! এ হলো কলকাতা সহর, বুঝলে কি না!"

প্রতিবেশী রামময় বসিয়াছিল। গৃহস্থ প্রতিবেশী। রমেশের আনুকূল্যে পুষ্ট। অভাবের সংসার! রমেশের কৃপায় অনেক অভাব মোচন হয়। সকাল হইতে গোটা দশেক মুদ্রা কর্জ্জের প্রত্যাশায় সে আসিয়া বসিয়াছিল। সোৎসাহে রমেশের কথার সমর্থন করিয়া সে কহিল, "নিশ্চয়! সে কথা আর বলতে বড়বাবু? সে-বার কলকেতায় গেছনু! ইস্, কি ভীড়। মানুষকে যেন চিঁড়ে-চেপ্টা করে দিচ্ছে! মোটর, টেরাম, বাস—কোন্ মুখ দিয়ে কোন্টা কখন ছুটে ঘাড়ে এসে পড়ে তার ঠিকানা নেই। ব্যাটাদের প্রাণে ভয় নেই যে, শ্রীকৃষ্ণের একটা জীব হত্যা হবে! আর ভগবান্কে কি তোয়াক্কা করে? সে সব কায়দা-কানুনই আলাদা!"

রমেশ কহিলেন, "মিথ্যে বলো নি রামময়! তোমাদের মত মানুষ কি সেখানে থাকতে পারে? তবে রত্নার কথা আলাদা! এই দেখ না, আমার ইস্কুল থেকে তো দশটা ছেলে পাঠিয়েছিলুম, ফার্ষ্ট ডিভিসনে পাশ হলেও জলপানি পেলে না কেউ! আর রত্না একেবারে কুড়ি টাকা করে জলপানি পাবে।"

রামময় কপালে হাত ঠেকাইয়া কাহার উদ্দেশে প্রণাম জানাইল, ঠিক বুঝা গেল না। উল্লসিত কণ্ঠে কহিল, "রত্না-মাকে আপনি এখনো ঠিক চেনেন নি বড়বাবু, আমি চিনেছি! মা আমাদের স্বয়ং মা-সরস্বতী!

আপনাদের মেয়ে হয়ে এসেছেন! উনি কি সাধারণ মেয়ে! এমন পিরতিমের মত মুখ, আর দুধে-আলতা রং—এ কি মানুষের হয় গা!"

কন্যা-গর্ব্বে রমেশের মুখ প্রদীপ্ত হইয়া উঠিল। সস্মিত কণ্ঠে রমেশ কহিলেন, "তা তুমি কিছু মিথ্যে বলো নি রামময়! কলকাতার সবচেয়ে বড় কলেজ—বুঝেছো কি না, সরকারী কলেজ—রত্নার দরখাস্তখানি আগে নিয়েছে। এখন ত্যাখো না, চিঠি দিয়েছে—" বলিয়াই বুক-পকেট হইতে একখানা কার্ড টানিয়া বাহির করিলেন, করিয়া কহিলেন, "কি রকম লিখেছে একবার ত্যাখো—" তাঁহার কথা সমাপ্ত হইতে পাইল না!

অ-দৃষ্টপূর্ব্ব ছাঁদে সাজিয়া রত্না পিতৃসান্নিধ্যে উপস্থিত হইল। তাঁতের একখানা রঙিন শাড়ী বেড় দিয়া ঘুরাইয়া নূতন ছন্দে পরিয়াছে, কিন্তু আনাড়ী হাতে শাড়ী পরিবার সুনিপুণ কৌশল আয়ত্ত করিতে পারে নাই। তাহাতেই সে মহা-খুশী! নূতন-কেনা হিল্-উঁচু জুতা হইতে আরম্ভ করিয়া গায়ে বর্ষাতি-কোট—এ সবে যতখানি উল্লাস, গর্ব্ব এবং গৌরব তার চেয়ে অনেক বেশী!

মেয়ের পানে হর্ষোদ্দীপ্ত নেত্রে চাহিয়া রমেশ কহিলেন, "এই যে রেডি! এসো, অকলু গাড়ী এনেছে।"

গাড়ীর নাম শুনিয়া রত্নার মুখে মেঘের ছায়া পড়িল। সে কহিল, "গরুর গাড়ীতে যাবো বাবা?"

পিতা কন্যার মন বুঝিলেন। তাঁহারও আন্তরিক ইচ্ছা, এই ঝিরঝিরে বৃষ্টি, বিবর্ণ আকাশ—এ বৃষ্টি-মেঘ অগ্রাহ্য করিয়া গ্রামশুদ্ধ নর-নারীর বিস্মিত কৌতূহলী ঈর্ষা-কাতর দৃষ্টির সম্মুখ দিয়া পিতা-পুত্রী পায়ে হাঁটিয়া পথ চলিবেন! সে চলার একটা সুখ আছে, গর্ব্ব আছে। কিন্তু বিপদ বাধাইল করুণা-প্রত্যাশী রামময়।

হাত জোড় করিয়া জিদ ধরিয়া রামময় কহিল, "সে হয় না বড়বাবু।

কথা রাখুন, এমন মেম-সাহেব সেজে মা-লক্ষ্মী কি ভিজতে পারে? মাকে আপনি ওই ছাউনি-গাড়ী করেই নিয়ে যান।"

গো-যানে চড়িবার রুচি রত্নার ছিল না। রমেশও গো-শকটে চড়িবার পক্ষপাতী নন। তথাপি ঢেঁকি-গেলার প্রবচনের মত সময়ে সময়ে অন্যের অনুরোধে জোয়ালে মাথা গলাইতে হয়! হাজার স্বাধীন হইলেও মানুষ সব সময়ে নিজের ইচ্ছায় না চলিয়া অপরের দ্বারা পরিচালিত হয়! ইহা মানুষের ধর্ম্ম।

মাকে প্রণাম করিতে রত্না রান্নাঘরের দিকে গেল। রমেশ কোটের পকেট হইতে একখানা পাঁচ টাকার নোট বাহির করিয়া রামময়ের দিকে বাড়াইয়া দিলেন—"এই নাও রামময়! এর বেশী এখন পাচ্ছি না। আর তোমাকে দেওয়াও তো অনেক হয়ে গেল।"

ত্রস্ত হস্তে নোটখানা গ্রহণ করিয়া রামময় কোঁচার খুঁটে বাঁধিয়া ফেলিল। কহিল, "কি করি বলুন বড়বাবু। মেয়েটার সূতিকা-রোগের জন্যই। জামাই যা পায়, নিজের মেস-খরচা রয়েচে—পঞ্চাশ টাকা মাইনে! হদ্দ দশ টাকা পরিবারের রোগের খরচা বলে দেয়, অথচ আমার নিজের অত কাচ্ছা-বাচ্ছা, মেয়েটারও ছানাপোনা—"

রামময়ের বহুবার-বর্ণিত-দুঃখের কাহিনী আর এক বার শুনিবার স্পৃহা রমেশের ছিল না। তার অবকাশও নাই! ত্বরিত কণ্ঠে তিনি কহিলেন, "বুঝেছি সব। আরও কিছু দিতুম। কিন্তু এখন বড্ড টানাটানি—রত্নার জন্যে অনেক টাকা—"

মাথা নাড়িয়া কৃতার্থ কণ্ঠে রামময় কহিল, "সে তো নিশ্চয়, আমরা তাই বলাবলি করি বড়বাবু, যে আপনি সাক্ষাৎ দাতাকর্ণ, রত্না-মা আমাদের হাকিম হয়ে গাঁয়ের মুখ উজ্জ্বল করবে!"

এক-গাল হাসিয়া রমেশ কহিল, "কি যে বলো রামময়! মানুষের

উপকার করা ত ভাগ্য! তা রত্না—হ্যাঁ, সে কথা খুব ফেল্‌না বলো নি। ওর বুদ্ধি যা—বড় হলে দেখো, ও বাংলাদেশের একজন মন্ত্রী হবে। ওর ঠিকুজিতেই লেখা আছে—"

"এ্যাঁ! তাই নাকি? বলেন কি বড়বাবু! আহা, ভগবান্ যেন দয়া করে সে-দিন পর্য্যন্ত আমায় বাঁচিয়ে রাখেন!"

রমেশ হাঁকিলেন, "হলো রে রত্না?"

"যাই বাবা!" বলিয়া রত্না ডাকিল, "মা!"

অমলা আসিল না। সকরুণ স্নেহ-কণ্ঠে কহিল, "এই চচ্চড়িটা সাঁত্‌লে নিচ্চি রে, তোর কাকা-কাকীকে ততক্ষণ নমস্কার করে আয়।"

কথাটা রত্নার মনঃপূত হইল না। উষ্মার সহিত সে কহিল, "দেরী হয়ে যাবে মা!"

অমলা বলিল, "না, না আর দেরী হবে না। শুভ কাজে যাত্রা মা—প্রণাম করবে বৈ কি!"

মায়ের কথায় অঙ্গনের শেষে বাঁশ-বেড়া-দিয়া-ভাগ-করা উঠানের আগড় ঠেলিয়া রত্না খুল্লতাত-গৃহে পদার্পণ করিল।

হরিশের গৃহে হুলস্থূল পড়িয়া গেল। হরিশ ডেলি প্যাসেঞ্জার। গরম খিচুড়ীটাকে উঃ-আঃ করিয়া গলাধঃকরণ করিতেছিলেন। রত্নাকে দেখিয়া কহিলেন, "ইস্, আমার বীণাপাণি মা যে!" পত্নীকে উদ্দেশ করিয়া হাঁকিলেন, "ওগো, দ্যাখো, কে এসেছে!"

প্রতিভা রান্নাঘর হইতে বাহির হইয়া আসিল। রত্নাকে দেখিয়া সস্নেহ হাস্যে কহিলেন, "চল্‌লি মা! আটটার গাড়ী বুঝি? তবু রোজ একবার ক'রে আসতিস্, ছেলেমেয়েগুলোকে পড়াতিস্, কত উপকার হতো।"

ক্লিষ্ট হাস্যে রত্না কহিল, "তোমাদের সকলের জন্য বড্ড মন কেমন করবে কাকিমা!"

কাকিমা কহিল, "ও মা তা আর করবে না? তবে পড়ার চাপে মা-কাকিকে চিঠি দিতে ভুলো না বাছা।"

রত্না কহিল, "হরিমতী কোথায় কাকিমা?"

"এই যে ভাঁড়ারে পান সাজচে মা! ও মতি, ওরে, তোর রত্নাদি এসেছে যে!"

ক্ষুদ্র আহ্বান-ধ্বনি কানে পৌছিবামাত্র হরিশের ছেলে-মেয়েরা হুড়মুড় করিয়া ছুটিয়া আসিল। সমস্বরে সকলেই কহিতে লাগিল, "রত্নাদি' চল্‌লে?"

"হ্যাঁ ভাই চল্‌লুম।" রত্নার স্বর আর্দ্র।

বুলু কহিল, "রত্নাদি', ওটা কি জামা পরেছো?"

বিজ্ঞের মত হাস্য করিয়া হরিশ কহিলেন, "হুঁঃ, দেখেছিস্ কখনো অমন জামা? একে ওয়াটার-প্রুফ বলে। বৃষ্টিতে গায়ে জল লাগবে না।"

"সত্যি রত্নাদি'?" উৎসুক চক্ষে ভাই-বোনেরা রত্নার জামায় হাত বুলাইতে লাগিল।

হরিশ কহিলেন, "ওটা তো আমিই দেখে সে-দিন দাদাকে কিনে দিলুম। চল্লিশ টাকা দাম পড়লো।"

হরিমতী অবাক্ হইয়া বিস্ফারিত চক্ষে কহিল, "ওঃ বাবা!"

প্রতিভা কহিল, "সেখানে কোথায় থাকবি রত্না?"

"হোষ্টেলে থাকবো কাকিমা। মেয়েদের হোষ্টেল আছে কি না! তা গোটা তিরিশ-পঁয়ত্রিশ টাকা আমার সবশুদ্ধ মাসে খরচ পড়বে।"

হরিমতী দুই ভ্রূ ঊর্দ্ধে তুলিয়া কহিল, "এত টাকা!"

হরিশ কহিলেন, "তা মানুষ হতে যাচ্ছে। মেয়ে কেমন! কুড়ি টাকা করে জল পানি পেলে! চালাকি নাকি?"

রত্না কহিল, "হরিমতীকে আপনি পড়তে দিলেন না কাকাবাবু, বড় হয়েছে বলে। কিন্তু ও আমার চেয়ে এক বছরের ছোট।"

হাসিয়া হরিশ কহিলেন, "ও কালো মেয়ে। ওর এতখানি বিদ্যেতে কি হবে? তুমি জন্মেছ সরস্বতী-প্রতিমা হয়ে, তোমার কথা আলাদা!"

কথায় কথায় বিলম্ব হইতেছিল, সহসা ও-দিক হইতে রমেশের কণ্ঠস্বর শুনা গেল। তোর হলো রে রত্না? সব-তাতে দেরি করিস্!"

রত্না ত্রস্ত হইয়া উঠিল। বলিল, "কাকাবাবু, তোমাকে নমস্কার করবো না?"

"আমি খাচ্ছি। তুই হাত তুলে নমস্কার কর্ মা, তাতেই হবে। আমি আশীর্ব্বাদ করছি, তুই এবার ফার্ষ্ট হবি।"

রমেশ আসিয়া উপস্থিত হইলেন। কহিলেন, "এ্যাঁ, এখনো হয় নি?" বলিয়া নূতন-কেনা হাত-ঘড়িটার পানে চাহিলেন—"ইস্! ভয়ানক লেট হচ্ছে।"

হরিশকে প্রণাম করিয়া রত্না ভাঁড়ারের দিকে অগ্রসর হইয়া ডাকিল, "কাকিমা!"

কপালের উপর মাথার কাপড়টা টানিয়া দিয়া কাকিমা কহিল, "পায়ে জুতো! ছুঁস্ নি মা! রান্নাঘরে যাবো, অম্‌নিই নমস্কার কর্।"

আর একবার তাড়া দিয়া রমেশ কহিলেন, "কুইক্! কুইক্! ও কি, জুতো খুল্‌ছিস্ কেন রত্না? না, না, অমনি সেরে নাও। দামী মোজা-জোড়া নষ্ট হয়ে যাবে। উঃ, বড্ড লেট্ হচ্ছে!"

পিতার কথায় রত্না থতমত খাইয়া উঠিয়া দাঁড়াইল। জুতা আর খোলা হইল না।

রমেশ কন্যাকে কহিলেন, "নাও, গাড়ীতে উঠে বসো।"

কুণ্ঠিত মুখে রত্না কহিল, "মাকে নমস্কার করে আসি বাবা!"

বিরক্ত রমেশ কহিলেন, "খুব হয়েছে! আর নমস্কার করতে হবে না। ট্রেণ মিস করবো শেষে!"

মিনতি-ভরা কণ্ঠে রত্না কহিল, "এখুনি ছুটে আসবো বাবা।"

রমেশ রাগিয়া উঠিলেন, "না, না। আর এক-মিনিট দেরী নয়।"

৩

রেলগাড়ীতে বসিয়া সারা পথ রত্নার মনে এই চিন্তাটাই কাঁটার মত খচ্ খচ্ করিতে লাগিল যে, আসিবার সময় মাকে প্রণাম করিয়া আসা হইল না! শ্রাবণের মেঘ-মেদুর আকাশের মত দারুণ বিষণ্ণতা তাহার চিত্তে অনুবিদ্ধ হইয়া রহিল।

সকালে ঘুম ভাঙ্গিয়া রত্না আজ মায়ের মলিন মুখ দেখিয়াছে! এখন মানস-নেত্রে দেখিতে লাগিল, সেই ম্লান মুখ কন্যা-বিরহ-বেদনায় আষাঢ়ের মেঘাচ্ছন্ন আকাশের মত বর্ষণোন্মুখী হইয়াছে! কামরার জানালার দিকে মুখ করিয়া রত্না চাহিয়া ছিল—সম্মুখে পলকে-অপসৃয়মান বর্ষার বারি-স্ফীত নদী, প্রান্তর, শস্য-শ্যামল মাঠ, সবুজ তৃণাচ্ছন্ন গোচারণ-ভূমি! আর্দ্র বায়ু তাহার উপর দিয়া বেগে প্রবাহিত! দিবালোক যেন বেদনাতুর! আকাশ যেন এই মাত্র কাঁদিয়া-কাটিয়া চোখ মুছিয়াছে; কিন্তু ক্রন্দনের কালিমা-রেখা মুখ হইতে মুছিয়া যায় নাই! সেই দিকে চাহিয়া চাহিয়া রত্নার দুই চোখ সলিলার্দ্র হইয়া উঠিল। নির্ব্বাসিতের চক্ষে যেমন আজন্মের স্নেহদাত্রী ধরিত্রীর প্রতি-ধূলিকণা অকস্মাৎ পবিত্র হইয়া ওঠে, সুখ-দুঃখের বাস জন্মভূমির শুষ্ক গুল্ম-লতা অবধি অপূর্ব্ব মমতা-রসে সিক্ত হইয়া ক্ষণে ক্ষণে অন্তরকে আপ্লুত করিয়া তোলে, তেমনি এক অত্যাশ্চর্য্য অদৃশ্য ভালোবাসার পারাবারে স্নান করিয়া গ্রাম, পথ, শস্য, ক্ষেত্র সব-

কিছু আচম্বিতে তাহার সহিত নিবিড় সৌহার্দ্দ্য স্থাপন করিয়া বসিল। এবং এই স্নেহের আদান-প্রদান এইখানেই শেষ হইল না। রত্নার চোখের সম্মুখে তাহারা যেন রত্নার সুদূরস্থিত মাতৃ-মুখের বিষণ্ণতা মাখিয়াই করুণ চোখে চাহিয়া রহিল! একা শূন্য গৃহকোণে ম্লান সন্ধ্যার মত স্তব্ধ মূর্ত্তিতে মা বসিয়া আছেন! সেই বিষাদ-ক্লিষ্ট মুখের কাতরতা রত্না সব-কিছুর মধ্যে যেন প্রত্যক্ষ করিতেছিল! গাড়ীর চাকার ঘর্ষণের ছন্দানুগতির কলরব যেন অস্ফুট কান্নার সুরে তাহার দুই কানে ধ্বনিত হইতে লাগিল!

উদ্‌ভ্রান্ত চিত্তে মনে মনে একাধিক বার সে কহিল, বড্ড ভুল! বড় অন্যায় হয়ে গেছে মা। আসবার সময় একটিবার তোমাকে দেখা—

এমনি উতল আবেগের অশ্রুপ্রবাহ তাহার নবীন-জীবনের রাঙা উষাকে মেঘাবৃত করিয়া রাখিল। আনন্দের দ্যুতিতে চরাচর সমুজ্জ্বল না হইয়া নিগূঢ় অভিমানের বেদনায় যেন মুখ ঢাকিয়াছে!

বহুক্ষণ রত্না এমনি আবিষ্টের মত বসিয়াছিল। আরও হয় তো কতক্ষণ থাকিত, আবেশ ভাঙ্গিল পিতার কণ্ঠস্বরে!

ব্যস্ত কণ্ঠে রমেশ কহিলেন, লিলুয়া পার হয়ে এলুম রে! গাড়ী হাওড়ায় পৌছলো বলে।”

পথে ছোট-বড়-মাঝারি ষ্টেশনগুলাতে গাড়ীর গতিতে নিমেষবিরতি ঘটিতেছিল। এসব ষ্টেশনে যাহারা উঠিতেছিল নামিতেছিল, তাহাদের ভীড়—কোলাহল-কলরব রত্নার তন্ময়তাকে ডিঙ্গাইয়া বড় হইয়া উঠিতে পারে নাই! অত্যন্ত অবহেলায় সব-কিছু তাহার মনের বাহিরে পড়িয়াছিল, এতটুকু কৌতুক বা আগ্রহ সংগ্রহ করিতে পারে নাই!

অসংখ্য রেল-লাইনের লেখাজোখার মধ্যে দিয়া লাইনের দু’পাশে রাশীকৃত গাড়ীর ভীড় পার হইয়া রত্নার ট্রেণ হাওড়ায় আসিল। গাঢ়

নিদ্রার মাঝে স্বপ্নের জমজমাটি-ভাঙ্গার মত আকস্মিক আঘাতে রত্নার চিন্তাও নিমেষে নিঃশেষ হইয়া গেল।

বিরাট প্লাটফর্মে গাড়ী প্রবেশ করিতেই রত্না যেন চমকিয়া উঠিল! কুয়াসা ভেদ করিয়া সূর্য্য ও-দিকে অজস্র আলোক-ধারায় দশ দিক্ যেন প্লাবিত করিয়া দিয়াছে!

রত্নার দেহ-মনের উপর দিয়া যেন বিদ্যুৎ চমকিয়া গেল! কর্ম্ম-কোলাহল-মুখরিত বিপুল বিরাট ষ্টেশনের প্রচণ্ডতার মাঝখানে তাহার বিস্ময়াহত অন্তর নিমেষে নিমগ্ন হইয়া পড়িল! বিমূঢ়-বিভ্রান্ত দৃষ্টিতে রুদ্ধনিশ্বাসে সে শুধু চারি দিকে চাহিয়া দেখিতে লাগিল। নিশ্বাস ফেলিবার অবকাশ নাই! এখানকার মানুষ-জন যেন কাজের নেশায় ক্ষেপিয়া উঠিয়াছে! এই বিচিত্র কর্ম্মপ্রবাহ, বিরাম-বিরতিহীন উৎকণ্ঠা সময়ের প্রতি পল-অনুপলের উপর নির্ম্মম ভাবে জাঁকিয়া বসিয়াছে! তাহার অদৃশ্য উগ্র তাড়নায় প্রত্যেকেই যেন অস্থির, চঞ্চল! কেহ আসিতেছে, কেহ যাইতেছে, কেহ ছুটিতেছে। পৃথিবীর কত জাতি কি ব্যস্তসমস্ত ভাবেই না যাতায়াত করিতেছে! পাশের অপরিচিতের প্রতি কাহারো ভ্রূক্ষেপ নাই! কে আসিল, কোথা হইতে আসিল, কে কোথায় চলিয়াছে—জানিবার এতটুকু ঔৎসুক্য নাই! দৈবাৎ যদি কোনো নেত্র-কোণ হইতে এতটুকু কৌতুক বা বিস্ময়-দৃষ্টি ক্ষণেকের জন্য কোথাও ন্যস্ত হয়, সে ঐ পলক-মাত্র! বাতাসে-ওড়া ধূলার মত চকিতে আবার তাহা গুলাইয়া সরিয়া যায়। এতটুকু মনের স্পর্শ পায় না!

আত্মবিস্মৃতির বিভোরতায় রত্না বীচি-বিক্ষুব্ধ বারিধির মত এই অখণ্ড চঞ্চলতা নিরীক্ষণ করিতেছিল। জীবনের নূতন অধ্যায়ের প্রবেশ-পথে হঠাৎ এই কর্ম্ম-ছবির অচিন্ত্যনীয় বিরাট রূপ তাহার সমস্ত অনুভূতিকে আচ্ছন্ন করিয়া তাহাকে কেমন আবিষ্ট করিয়া রাখিল।

পিতার স্পর্শে রত্নার হুঁস হইল। চকিতে মনে হইল, উদ্‌ভ্রান্তের মত এমন করিয়া থাকা শোভন নয়!

ত্রস্তে মুখ ফিরাইয়া পিতাকে কহিল, "চলো।"

রমেশ কহিলেন, "তাই তো ডাকচি।" বলিয়া কন্যার হাত ধরিয়া অগ্রসর হইলেন। পশ্চাতে কুলীর মাথায় লগেজ-পত্র। রমেশ কহিলেন, "একখানা ট্যাক্সি ধরা যাক, কি বলিস্? হাজার হোক, অত-বড় কলেজে গিয়ে উঠতে হবে। এ্যাঁ!"

"বেশ, তাই চলো।" বলিয়া রত্না পিতার সহিত প্ল্যাট্‌ফর্মের বাহিরে আসিল।

ট্যাক্সিতে চাপিয়া রমেশ কহিলেন, "কলকাতা হলো বড়লোকের জায়গা, বুঝলি! এখানে কঞ্জুষপনা করলে লোকে হাসবে। না হলে আমাদের এই সামান্য মালপত্র একখানা রিক্সা কি ঘোড়ার গাড়ী হলে চলে যেতো। কিন্তু তাতে প্রেস্‌টীজ থাকে না!"

মাথা নাড়িয়া পিতার কথার অনুমোদন করিল।

উৎসাহিত হইয়া রমেশ কহিলেন, "তোমার মার মাথায় এ-সব ঢোকে না। বলে, আমরা যেমন! আরে বাপু, তা বললে কি চলে! যেখানে যে-রকম দস্তুর! তা ছাড়া মানুষকে সব সময়ে অদৃষ্টের সঙ্গে লড়াই করে নিজেকে গড়ে তুলতে হয়! পাঁচ জনের কাছে প্রতিষ্ঠা পাবার কোন সুযোগই ত্যাগ করতে নেই। বরং সেই মাহেন্দ্রক্ষণটুকু খুঁজে বেড়াতে হয়। আমার বাবা দিন-মজুরী করতো, আমি কেন সদর-আলা হবার স্বপ্ন দেখবো? হুঁঃ! এ সব কথা অচল।"

রত্না নীরব রহিল। তাই বলিয়া রমেশের কথা বন্ধ হইল না।

তিনি অনর্গল বকিয়া চলিলেন, "আমার ইস্কুলের ছেলেগুলো কল কাতায় পড়তে এলো, আর আমার মেয়ে স্কলারশিপ্ হোল্ড করে নন-

কলেজিয়েট হয়ে লেখাপড়া করবে, এ আমি সহ্য করতে পারবো না! এ আমি ভাবতে পারি নি রত্না! হুঃ! তোমার মা, দু'দিন তাঁর কষ্ট হবে! তার পর সয়ে যাবে। সইতে হবে।"

মৃদু স্বরে রত্না কহিল, "মা বড় একা! ফাঁকা-ফাঁকা লাগবে!"

"আরে বোকা মেয়ে, সে কথা কি বুঝি না! তুমি আমার শুধু মেয়ে নও! ছেলে নেই—তোমাকে দিয়ে ছেলের অভাব আমি পূরণ করতে চাই! কাজেই নিজেদের সুখের দিকে চেয়ে তোমার ভবিষ্যৎ দেখবো না? নিজের একটুখানি তৃপ্তির জন্য এত বড় গৌরব হারাবো, এ কোনো মতেই হতে পারে না মা!"

ট্যাক্সি আসিয়া কলেজের গেটের মধ্যে প্রবেশ করিল। অগত্যা রমেশের বাক্যস্রোত বন্ধ হইল।

কন্যাকে লইয়া রমেশ যেখানে ট্যাক্সি হইতে নামিলেন, তার বাঁ-দিকে লনের মধ্য দিয়া সরু পথ—সেই পথে খানিকটা গিয়া সোপান-শ্রেণী। রত্নার পা কাঁপিতেছিল, বুকের মধ্যেও দুরু দুরু স্পন্দন! কন্যার মুখের দিকে তাকাইয়া রমেশ মৃদু হাস্য করিলেন। রত্না আর একটু সরিয়া পিতার গা ঘেঁসিয়া দাঁড়াইল।

একদল মেয়ে ভর্ত্তি হইয়া বাহিরে আসিল, উৎসাহে দীপ্ত তাহাদের মুখ-চোখের পানে চাহিয়া রত্নার ভিতরের আড়ষ্টতা শিথিল হইয়া আসিল। অভিভূত মন ধাক্কা খাইয়া নিজেকে সুদৃঢ় করিয়া লইল।

মেয়েকে লইয়া রমেশ অফিস-ঘরে প্রবেশ করিলেন। জানাইলেন, কার্ড পাইয়া তিনি আসিয়াছেন।

হেড ক্লার্ক বলিলেন, "ও! হ্যাঁ, আপনার মেয়ের সীট কলেজে আছে। হোষ্টেলেও থাকবার সুবিধা হবে। আপনি তো সেখানকার স্কুলের হেডমাষ্টার?"

রমেশ মাথা নাড়িয়া কহিলেন, "হ্যাঁ! আমি এ-বার দশ জন ছাত্র পাঠিয়েছিলুম, সকলেই ফার্ষ্ট ডিভিসনে পাশ করেছে।"

হেড ক্লার্ক কহিলেন, "তার চেয়ে বলুন আপনার মেয়ের কথা—উনি কুড়ি টাকা স্কলারশিপ পেয়েছেন।"

রমেশের মুখ প্রদীপ্ত হইয়া উঠিল। সোৎসাহে তিনি কহিলেন, "আমি ওকে কোচ করতুম। ফার্ষ্ট ই হতো! তবে দুর্ভাগ্যের বিষয়, এগজামিনের আগের দিনে হলো ভয়ানক জ্বর—একেবারে বেহুঁস!"

রত্না ফ্যাল্ ফ্যাল্ করিয়া বাপের পানে তাকাইয়া রহিল। মনের অলিগলি খুঁজিয়াও সে মনে করিতে পারিল না, কবে তাহার জ্বর হইয়াছিল! তবে বছর দুই পূর্ব্বে দিন কয়েক সর্দ্দিজ্বরে শয্যা গ্রহণ করিয়াছিল বটে! কিন্তু সেটাকে কোন মতেই পরীক্ষার ফলাফলের হেতু বলিয়া নির্দ্দেশ করা যায় না। অথচ সত্যানুরাগী বলিয়া পিতার মনে বিশেষ গর্ব্ব আছে!

হেড ক্লার্ক মাথা নাড়িলেন—"দুঃখের বিষয়! আশা করি, আগামী পরীক্ষায় আপনার কন্যা আমাদের কলেজের নাম রাখবেন।"

রমেশ কহিলেন, "সে বিষয়ে আমি নিঃসন্দেহ। আমার মেয়ে বলে বলছি না, আমি তো জানি ওর শক্তি!"

হেড ক্লার্ক কহিলেন, "খুবই আনন্দের কথা। হ্যাঁ, তাহলে আপনার কন্যার এখানকার অভিভাবক কে হবেন? তাঁর নাম দিতে হবে। মানে লোকাল গার্জ্জেন! এখানে আপনার কোন আত্মীয়?"

"আত্মীয়!" রমেশ চমকিত হইলেন! এত বড় সহরে এমন কেহ নাই, যাহাকে আপনার বলিয়া স্বীকার করিবেন, এ চিন্তা যেন তীক্ষ্ণ কাঁটার মত মনে বিঁধিল! একটু চুপ করিয়া থাকিয়া কুঞ্চিত ভ্রূতে কয়েক মুহূর্ত্ত চিন্তা করিলেন। নাম মনে পড়িল। হর্ষোৎফুল্ল কণ্ঠে

কহিলেন, "নিশ্চয় আছেন! তিনি হলেন মিষ্টার এস, পি, গোস্বামী বার-এট্-ল! তাঁর নাম লিখে নিন, তিনিই আমার মেয়ের লোকাল গার্জ্জেন।"

হেড ক্লার্ক বলিলেন, "ও! তা মিসেস্ গোস্বামীর সঙ্গে আমাদের প্রিন্সিপালের বেশ অন্তরঙ্গতা আছে। মিষ্টার গোস্বামী আপনার কি-রকম আত্মীয় হন?"

রমেশের মুখ ঈষৎ আরক্ত হইল। একটা ঢোক গিলিয়া তিনি কহিলেন, "তিনি আমার বাল্য-বন্ধু।"

ভর্ত্তির নজর-আনা, মাহিনা, হোষ্টেলের চার্জ্জ—সব-কিছু দিয়া খাতায় সই দিয়া বিধিমত ব্যবস্থাগুলা সুসম্পন্ন করিয়া রমেশ উঠিয়া দাঁড়াইলেন।

তার পর রত্নার দিকে চাহিলেন। বুকখানা ধ্বক্ করিয়া উঠিল! খোদিত প্রতিমার মত রত্না বসিয়া আছে। এত দিন স্নেহে, শাসনে, আদরে, উৎসাহে গড়িয়া-পিটিয়া যাহাকে তিনি বড় করিয়াছেন, এখন তাহার নিকট হইতে বিদায় লইয়া কন্যাহীন শূন্য পুরীতে তাঁহাকে ফিরিতে হইবে! রমেশের দু'চোখ সজল হইয়া উঠিল। কন্যাকে ছাড়িয়া একটি দিনও তিনি কখনও দূরে থাকেন নাই!

আর্দ্রকণ্ঠে রমেশ ডাকিলেন, "রত্না—"

রত্না পিতার হাত চাপিয়া ধরিল। এই পরিচয়হীন নূতন আবাসে পরের সহিত এখন হইতে তাহাকে বাস করিতে হইবে পিতামাতাকে ছাড়িয়া, ঘর-দ্বার ছাড়িয়া! এ কথা মনে হইতেই এক অজানা আতঙ্কে বুকখানা কাঁপিয়া উঠিল। মুখ বিবর্ণ হইল! মুখে একটুও স্বর ফুটিল না! শুধু অদম্য রোদন-বেগকে ভিতর দিকে ঠেলিতে দাঁত দিয়া ওষ্ঠ চাপিয়া কাঠের মত সে কঠিন হইয়া রহিল।

নিরুদ্ধ স্বরকে পরিষ্কার করিয়া রমেশ কহিলেন, "কোন ভয় নেই খুকী! অনেক বন্ধু পাবি। বেশ মন দিয়ে পড়াশোনা করবি। আর আমাদের নিয়মিত চিঠি দিতে ভুলিস্ নে! সাবধানে থাকবি! বুঝলি! এখানে দেখবার বা বলবার আপন-জন তো কেউ নেই।"

নতমুখে ঘাড় হেলাইয়া রত্না জানাইল, সে সব বুঝিয়াছে।

রমেশ কহিলেন, "হ্যাঁ, এখানকার গার্জেন তোমার করে গেলুম এস, পি, গোস্বামীকে। তিনি খুব ভালো লোক। মস্ত বড় ব্যারিষ্টার।"

সবিস্ময়ে প্রশ্নভরা নেত্রে রত্না পিতার মুখের পানে তাকাইল।

রমেশ সে চাহনির অর্থ বুঝিলেন। কহিলেন, "সত্যপ্রসাদ রে! তোর সুকুদিদির ছেলে। ওঃ, আমার সঙ্গে কি ভাবই না ছিল— ছোটবেলায় মামার বাড়ী যখন আসতো, আমি ছাড়া আর কারো সঙ্গে মিশতো না। সে বকুলতলাও গেছে! সুরেন অধিকারীও মরেছে!" রমেশ একটা নিশ্বাস ফেলিলেন।

রত্না কিন্তু পিতার দীর্ঘ বক্তব্যের এতটুকু অর্থ ভেদ করিতে পারিল না। বিমূঢ়ের মত তাঁহার পানে শুধু চাহিয়া রহিল।

রমেশ একটু অস্বস্তি বোধ করিলেন। মৃদু হাস্যে কহিলেন, "সে থাকে ওই উড্বার্ণ পার্কে। মস্ত-বড় বাড়ী করেছে। তিনিই তোমার দেখাশোনা করবেন।"

সত্যপ্রসাদ সম্বন্ধে এই বিশদ পরিচয়েও রত্নার বোধোদয় হইল না।

রমেশ একটু অপ্রতিভ হইলেন। মেয়ে বুঝিতে না পারুক, বুঝিবার ভাণ করিলেও সম্ভ্রম বজায় থাকিত!

রমেশ কহিলেন, "ভুলে গেছ মা! আমাদের জ্যোতিষবাবু—বড় তরফের ভাগনী—তোমার সুকুমারী দিদি—তাঁর স্বামী। তিনি কলকাতায় মস্ত এটর্ণী ছিলেন না?"

এতক্ষণে রত্না পিতার বাল্যবন্ধুর হদিস পাইল।

সুকুমারী দিদি? অর্থাৎ জমিদারের বড় সরিকের মেয়ে! ছেলেবেলায় মায়েদের সঙ্গে একবার তাঁহাকে দর্শন করিতে গিয়াছিল। এবং গৃহে ফিরিয়া মা ও পাড়া-পড়শীর দল যখন সমস্বরে সুকুমারী ঠাকুরঝির সৌভাগ্য-ঐশ্বর্য্যের জয়-গানে গৃহকে মুখরিত করিয়া তুলিয়াছিল, তখন পৃথিবীর এক-ভাগ স্থল ও তিন-ভাগ জল পড়া-মুখস্থ ভুলিয়া হাঁ করিয়া রূপকথা শোনার মত সুকুমারী দিদির অদৃষ্ট-বৈভবের কাহিনী শুনিতে শুনিতে বিস্ময়ে তার তাক্ লাগিয়া গিয়াছিল! প্রাচীনারা মন্তব্য করিয়াছিলেন, জন্মান্তরের সুকৃতি! কেবল জন্ম-মুহূর্ত্তে শুভলগ্নের সংযোগ থাকিলে মানুষ এমন সুখ-সৌভাগ্যের অধিকারী হইতে পারে! রত্নার তখন শুধু মনে হইয়াছিল, এমনিতর একটা নক্ষত্র কি তাহার জন্ম-কুণ্ডলীতে নাই? সে কি সুকুমারী দিদির মত বিভবশালিনী হইতে পারে না? এখন পিতার কথায়·বিদ্যুতের চকিত-আলোয় বিশ্ব-ব্রহ্মাণ্ডকে নিমেষে দেখিয়া লওয়ার মত অতীতের সেই সব ঘটনা চোখের সাম্নে নিমেষের জন্য প্রদীপ্ত হইয়া উঠিল।

সাগ্রহে রত্না কহিল, "হ্যাঁ, মনে আছে! তাঁকে তুমি আমার অভিভাবক করে দিলে?"

খুশী-ভরা কণ্ঠে রমেশ কহিলেন, "হ্যাঁ মা। তিনিই এখানে তোমার খবরাখবর নেবেন।"

রাত্রির মেঘাবৃত আকাশ সকালের উজ্জ্বল আলোতে হাসিয়া-ওঠার মত রত্নার বিষাদ-মলিন মুখের উপরে আনন্দের দীপ্তি দেখা দিল।

রত্না কহিল, "তাঁকে বলে দিয়ো, তিনি যেন মাঝে মাঝে আমায় নিয়ে যান!"

"বলবো মা! এখন তবে আসি।"

রত্না নত হইয়া পিতার পদধূলি লইল। রমেশ সে-ঘর ত্যাগ করিলেন।

রত্না বারান্দায় আসিয়া দাঁড়াইল। পথে ঐ চলিয়াছেন পিতা! পিতার মূর্ত্তি যতক্ষণ না দৃষ্টির বাহিরে অদৃশ্য হইয়া গেল, নিষ্পলক নেত্রে খোদিত প্রতিমার মত স্থির হইয়া রত্না সে চলন্ত মূর্ত্তির পানে চাহিয়া রহিল।

খোলা জানালার দিক দিয়া ম্লান রৌদ্রের ঝলক আসিয়া রত্নার পাশের দেওয়ালের উপর ছড়াইয়া পড়িয়াছে! সেই মৃদু আভা রত্নার অবয়বে পড়িয়া তাহাকে যেন নিপুণ শিল্পীর হাতের তৈয়ারী ব্রোঞ্জের পুতুলের মত অপূর্ব্ব-সুন্দর করিয়া তুলিল!

ঘরের পর্দ্দা ঠেলিয়া লেডী সুপারিণ্টেণ্ডেণ্ট আসিলেন। রত্নাকে দেখিয়া তিনি বলিলেন, "তুমিই হোষ্টেলে থাকবে? তোমারই আসবার কথা ছিল?"

অস্ফুট কণ্ঠে রত্না কহিল, "হ্যাঁ।"

"তোমার নাম?"

"রত্নাবলী।"

লেডী সুপারিণ্টেণ্ডেণ্ট মিস্ গুহ রত্নার দিকে চাহিয়া সপ্রশংস-নেত্রে কহিলেন, "গ্রামের মেয়ে এমন সুন্দর হয়! আশ্চর্য্য!"

রত্নার লজ্জা করিতে লাগিল। গ্রামে নিজের গৃহে আত্মীয়-স্বজনের মুখে বহু বার সে তাহার রূপের প্রশংসা শুনিয়াছে! কিন্তু এমন করিয়া সৌন্দর্য্যের সুখ্যাতি ইতিপূর্ব্বে কোন দিন শোনে নাই। নত মুখে সে মাটির দিকে চাহিয়া রহিল।

মিস্ গুহ কহিলেন, "এসো আমার সঙ্গে। আমি তোমাদের হোষ্টেলের সুপারিণ্টেণ্ডেণ্ট। সব ব্যবস্থা আমি করে দেবো। তুমি টেনিস খেলতে জানো?"

মৃদুকণ্ঠে রত্না কহিল, "না।"

"আচ্ছা, দু'দিনে শিখে নেবে'খন। এসো।"

কারারুদ্ধ বন্দী যেমন নিঃশব্দে প্রহরীর অনুগমন করে, তেমনি ভারাক্রান্ত চিত্তে নিরুৎসাহ মুখে রত্না মিস্ গুহর অনুসরণ করিল।




নামের স্লিপ পাঠাইবার অনেকক্ষণ পরে মিষ্টার গোস্বামীর ঘরে রমেশের ডাক পড়িল।

সুবৃহৎ সেক্রেটারিয়েট টেবলের উপর রাশীকৃত কাগজ-পত্র ভাঁজে-ভাঁজে রক্ষিত—কতকগুলা খোলা; পাশে ঘোরা-শেল্‌ভে মোটা মোটা আইনের বই। মিষ্টার গোস্বামী নিবিষ্ট মনে মকর্দ্দমার ব্রীফ্ পড়িতে-ছিলেন। ব্রীফে এমন তন্ময় যে ডান হাতের কাছেই পাইপ পড়িয়া আছে, তুলিবার খেয়াল নাই!

রমেশ ঘরে ঢুকিলেন। তাঁহার নূতন জুতার মস্ মস্ শব্দে ঘরের স্তব্ধতা ভঙ্গ হইল, রমেশের তাহাতে ভ্রূক্ষেপ নাই! বোধ হয় জানেন না, জুতার এ-আওয়াজ ফ্যাশন দুরস্ত নয়! তাই কিছুমাত্র লজ্জিত না হইয়া মিষ্টার গোস্বামীর টেবিলের অপর প্রান্তে চেয়ার টানিয়া রমেশ তাহাতে বসিলেন।

মিষ্টার গোস্বামী মুখ তুলিয়া চাহিলেন, কহিলেন, "আপনি কি চান?" 'আপনি' কথাটা বলার সঙ্গে সঙ্গেই টাইপ-করা ব্রীফের কাগজগুলার উপর চশমা-পরা চক্ষু-যুগলের দৃষ্টি আবার আঁটিয়া গেল।

রমেশ একটু থতমত খাইলেন। এমন সাধারণ প্রশ্নের জবাব দেওয়া তাঁহার পক্ষে কেমন কঠিন হইল! এ ধরণের প্রশ্নের জন্য তিনি

মোটেই প্রস্তুত ছিলেন না; তাই মনের মধ্যে যা কিছু গড়িয়া-পিটিয়া উৎফুল্ল চিত্তে এ ঘরে পদার্পণ করিয়াছিলেন, বাতাসের মুখে এলো-সূতার মত জট পাকাইয়া সে সবের খেই হারাইলেন।

এক দিন যাহার সঙ্গে গভীর ভালোবাসা থাকে—কিশোর-চিত্তের অমল ভালোবাসা, স্বার্থ-কলুষহীন নিবিড় প্রীতি—দীর্ঘ দিনের ব্যবধানে সময়-স্রোতের ভাঙ্গা-গড়ার মধ্যে অকস্মাৎ কোথায় যে তাহা মাটী চাপা পড়িয়া সমাহিত হয়, তাহার উপর নূতন নূতন কত সৌধ গড়িয়া ওঠে, তাহার কোন ঠিক-ঠিকানা থাকে না! কিন্তু সেই ধ্বংস-স্তূপ যদি ভূগর্ভের আশ্রয় হইতে মাথা তুলিয়া অকস্মাৎ নিজের দাবী জানায়, তখন সে মস্ত হেঁয়ালি হইয়া ওঠে!

সত্যপ্রসাদের মুখ দিয়া এমন প্রশ্ন বাহির হইবে, রমেশের তাহা কল্পনার অতীত ছিল! কিন্তু ইহা লইয়া দোষারোপ করিতে গেলে অবিচার করা হয়। সমসাময়িকদের মধ্য হইতে যে উঁচু হইয়া মাথা তুলিয়া দাঁড়ায়, চারি পাশের দৃষ্টি গিয়া নিবদ্ধ হয় সেই উন্নত শিরে। কিন্তু তাহাদের পরিচিত, অর্দ্ধ-পরিচিত ক্বচিৎ-দৃষ্টি মুখগুলাকে চলার পথে সব সময়ে মনে থাকে না। কালের ধর্ম্মই বিশিষ্টকে বুকে ধারণ করিয়া রাখা—তথাপি মনস্তত্ত্বের গভীর বিশ্লেষণের দিকটা কেহ সহজে মাড়ায় না। তাই মানুষ প্রথমেই সিদ্ধান্ত করিয়া বসে, এটা অহমিকার তাচ্ছল্য!

কুণ্ঠিত স্বরে রমেশ কহিলেন, "আমি হরিপাল থেকে আসছি।"

"হরিপাল! ও! হুঁ, জানা জায়গা বটে! তা আপনি কি করেন?" কথাগুলা অবশ্য গোস্বামী-সাহেব মুখ না তুলিয়াই কহিলেন।

মুখ নীচু করিয়া রমেশ উত্তর দিল, "ওখানকার স্কুলের আমি হেড মাষ্টার।"

আবার সেই নীরবতা। মিষ্টার গোস্বামী কাগজ-পত্রের মধ্যে ডুবিয়া

গেলেন। সে জমাট-কঠিন স্তব্ধতা রমেশের আত্মমর্য্যাদার উপর যেন রূঢ় আঘাতের মত ভয়ঙ্কর হইয়া বাজিল! নিজেকে এমন ছোট করিয়া ফেলিবার কি প্রয়োজন তাঁহার ছিল? এ দুর্ম্মতি তাঁহার কেন হইল। যে-মানুষ তাঁহাকে এমন করিয়া ভুলিয়া গিয়াছে, বন্ধু বলিয়া সেই ধন-মর্য্যাদাশীল ব্যক্তির পরিচয় ধরিয়া কেন তিনি নিজের সম্ভ্রম-বৃদ্ধির অমন প্রয়াস পাইলেন? নিজের কাছেও হাস্যাস্পদ হইলেন। কঠিন ধিক্কারে দুঃসহ আত্মগ্লানিতে রমেশের আহত অন্তর বেদনায় টন্ টন্ করিয়া উঠিল।

রমেশ উঠিয়া দাঁড়াইলেন; কহিলেন, "আমি তাহলে আসি।"

কাগজের উপর তেমনি দৃষ্টি রাখিয়াই গোস্বামী-সাহেব কহিলেন, "কৈ, প্রয়োজনের কথা, দেখা করার উদ্দেশ্য—কিছুই তো বললেন না আপনি!"

রমেশ বুঝিলেন, তাঁহার ভুল হইয়াছে। সাক্ষাতের কৈফিয়ৎ একটা দিতে হয়। ব্যারিষ্টার-সাহেবরা দামী সময় অযথা ব্যয় করেন না!

পরিত্যক্ত আসনে রমেশ আবার বসিলেন এবং কিছুক্ষণ নীরব থাকিবার পর কহিলেন, "আমি ভেবেছিলুম, আপনি আমাকে চিন্‌তে পারবেন!"

"চিন্‌তে পারবো!" মিষ্টার গোস্বামী তৎক্ষণাৎ মুখ তুলিয়া বিস্মিত চোখের সন্ধানী দৃষ্টিতে রমেশের পানে মুহূর্ত্ত-কাল চাহিয়া থাকিয়া কহিলেন, "ঠিক বুঝতে পাচ্ছি না। পরিচয় বলুন ত!"

তীব্রতর অপমানে রমেশের কর্ণমূল হইতে ললাট পর্য্যন্ত জলন্ত লোহার মত আরক্ত হইয়া উঠিল।

গম্ভীর কণ্ঠে তিনি কহিলেন, "মাপ করবেন, এসে আপনাকে ডিস্‌টার্ব করলুম!"

গোস্বামী-সাহেব মাথা নাড়িয়া কহিলেন, "তা হোক, কিন্তু আপনি যে বললেন, চিন্‌তে পারবেন। পরিচয় দিন তো!"

রমেশের মুখ দিয়া ফশ্‌ করিয়া কথা বাহির হইল, "আমার মনে হয়, সে কথা আর উত্থাপন না করাই ভালো।"

মিষ্টার গোস্বামী সবিস্ময়ে কহিলেন, "সে কি! অথচ এসে অনেকক্ষণ বসে আছেন! দেখা করতে আসার প্রয়োজন বলুন।"

রমেশের মনে যেন আগুনের জ্বালা! তিনি বলিলেন, "এই অপেক্ষা করা ভুল হয়েছিল। চলে যাওয়াই আমার উচিত ছিল!" রমেশ থামিলেন। ইচ্ছা করিয়া না হইলেও আত্মসম্ভ্রমের ক্ষুণ্নতা অজ্ঞাতে কণ্ঠকে তিক্ত করিয়া তুলিয়াছিল। কণ্ঠের এ বিকৃত স্বর নিজের কানে বিশ্রী লাগিল। নিক্ষিপ্ত শরকে ফিরানো যায় না। তাই যত দূর সাধ্য, কণ্ঠস্বরকে সংযত করিয়া রমেশ কহিলেন, "নমস্কার, তবে আসি।" কথাটা বলিয়াই তিনি উঠিয়া দাঁড়াইলেন।

মিষ্টার গোস্বামী বিস্ময়ে অবাক্‌। জীবনে অনেক রকমের মানুষ দেখিয়াছেন! ভাবিলেন, হয় তো কোনো প্রত্যাশা লইয়া ভদ্রলোক আসিয়াছিলেন! তার পর প্রত্যাশার কথা বলিতে বোধ হয় দ্বিধা জাগিয়াছে! কিন্তু হরিপালের নাম করিলেন! তাঁহার বাল্যকালের শত-স্মৃতি-ঘেরা হরিপাল!

তাই তিনি বলিলেন, "আপনি হরিপালের কথা বলছিলেন যে!"

রমেশের মনে হইল, একটা তীব্র শ্লেষে গোস্বামীকে বিঁধিলেন। তিনি বলিলেন, "হরিপালের কথা মনে আছে?"

মিষ্টার গোস্বামী বলিলেন, "বিলক্ষণ! সেখানে আমার মামার বাড়ী! কত বার সেখানে গেছি—তখন অবশ্য মা বেঁচে ছিলেন। ছোটবেলার কথা।"

রমেশের মুখে যেন মুক্ত বাতায়ন-পথের আলো আসিয়া পড়িল। ভ্রূ ঈষৎ কুঞ্চিত করিয়া তিনি কহিলেন, "হরিপালে একটা মস্ত পোড়ো বাড়ীর কথা আপনার মনে আছে? কবিরাজের বাড়ী?"

প্রসন্ন হাস্যে গোস্বামী-সাহেব কহিলেন, "নিশ্চয় আছে। আচ্ছা, প্রমাণ দিচ্ছি! একটি বউ সেখানে গলায় দড়ি দিয়ে মরেছিল। আহা, বউটি ভারী ভালো ছিল—কত কাঁচা পেয়ারা, কাঁচা আম খেতে দিত আমাদের।"

রমেশের মনের মেঘ লঘু হইয়া স্বচ্ছ হইল। তিনি কহিলেন, "আর সেই বাড়ীর পাশের মাঠে বকুল গাছ—কোকিলের ছানা?"

ছেলেবেলাকার স্মৃতির দোলায় ব্যারিষ্টার-সাহেবের গম্ভীর মুখ হাসির জ্যোৎস্নায় যেন ঝল্ মল্ করিয়া উঠিল। তিনি কহিলেন, "নিশ্চয় মনে আছে। আচ্ছা, আপনি হরিপালে থাকেন, সেই বকুল গাছটার খবর কিছু জানেন?" বলিয়া হাসিতে হাসিতে তিনি কহিলেন, "সে বছর পুরী গেছলুম। সেখানে একটা মঠ আছে। সে মঠে বকুল গাছ দেখিয়ে সেখানকার পাণ্ডারা বললে, "এইখানে বসে মহাপ্রভু মালা জপ করতেন, প্রণাম করুন। পাণ্ডার কথায় প্রণামী-সমেত প্রণামটা বকুল গাছকে নিবেদন করলুম। কিন্তু সেই সঙ্গে মনে পড়ে গেল হরিপালে আমাদের বকুল গাছের তলায় আড্ডার কথা।"

পূর্ণিমার চাঁদের উপর হইতে খণ্ড মেঘ সরিয়া দশ দিক্ যেন আলোর প্লাবনে ভরিয়া গেল!

রমেশের ম্লান মুখ নিমেষে দীপ্ত হইয়া উঠিল। উল্লসিত অন্তরে তিনি কহিলেন, "গাছটার সঙ্গে আপনার আর কিছু মনে পড়ছে না?" ঔৎসুক্যভরা দুই চোখের দৃষ্টি ব্যারিষ্টার-সাহেবের গুম্ফহীন মুখের উপর রমেশ মেলিয়া ধরিলেন।

গোস্বামী-সাহেব হাসিলেন। ঝর্ণার জলে সূর্য্য-কিরণ লাগিয়া যেমন দ্যুতি বিকিরণ করে, তেমনি অনাবিল আনন্দ-দীপ্তিতে তাঁহার মুখ ঝল্ মল্ করিয়া উঠিল। বলিলেন, "নিশ্চয় পড়ছে! কত কথা!" বলিয়া তিনি একটু থামিলেন। বোধ করি, এই নীরবতার মধ্য দিয়া স্মৃতির গহনে চকিতের জন্য এক বার চাহিয়া লইলেন। সেখানকার বিস্মৃত, অবিস্মৃত, মলিন, দীপ্ত, ছোট-বড় সংখ্যাতীত ছবি!"

বলিলেন, "আচ্ছা এক জনের খবর দিতে পারেন? তার নাম বল্টু। ভালো নামটা মনে পড়্ছে না! তার সঙ্গে আমার খুব ভাব ছিল। মামার বাড়ীর দেশের সে ছিল আমার প্রধান সঙ্গী। যেমন চমৎকার গান গাইত, তেমনি নাচতো! যাত্রার দলে রাণী সাজতো। কি চমৎকার! সে ছিল আমার আদর্শ। আপনি চেনেন তাঁকে?"

ঈষৎ হাসিয়া রমেশ কহিল, "চিনি।"

"ও! এবার বুঝেছি। সে আপনাকে পাঠিয়েছে? হ্যাঁ, তা সে এখন কি করছে?"

"ইস্কুলের হেড্মাষ্টারী।" রমেশের চোখে-মুখে হাসির বিদ্যুৎ-রশ্মি!

মিষ্টার গোস্বামী কহিলেন, "আপনি—মানে, তুমিই বল্টু! আ রে! চেনার জো কি, বলো! এমন দাড়ি-গোঁফের সখ হলো কোথা থেকে? সে দুধে-আলতা রং তামা মেরে গেছে!"

আনন্দের হাসিতে বল্টুর ওষ্ঠাধর ভরিয়া উঠিল। কৈশোরের বন্ধুকে গোস্বামী-সাহেব অবহেলা করেন নাই! এই উপলব্ধিই রাত্রি-শেষে আকাশের রাঙা উষার মত মনের সব অভিমান-কুণ্ঠা-উষ্মাকে ধুইয়া অন্তরকে স্নিগ্ধ-সমুজ্জ্বল করিয়া দিল।

রমেশের দিকে চেয়ার ঘুরাইয়া গোস্বামী-সাহেব সোজা হইয়া বসিলেন। কহিলেন, "তার পর বণ্টু, হঠাৎ এত দিন পরে আবির্ভাব। আচ্ছা, আমাদের শেষ দেখা হয়েছিল কবে? তখন বোধ হয় আমি ফার্ষ্ট ক্লাশে উঠেছি—বয়স আমার চৌদ্দ—সেই ফিরে এসেই মা মারা গেলেন।" গোস্বামী-সাহেবের মুখে বেদনার ছায়া পড়িল।

প্রশান্ত স্বরে রমেশ কহিলেন, "আমার বয়স তখন পনেরো, মনে আছে, আমি এণ্ট্রান্সে স্কলাসিপ পেয়েছি! তোমার মামাবাবু তোমার কাছে কত সুখ্যাতি করলেন। তার পর সেই বকুল-তলাতে নাচ শেখা! তুমি পারতে না! সুরেন অধিকারী—"

গোস্বামী-সাহেব সবেগে হাসিয়া উঠিলেন। কহিলেন, "খুব মনে আছে। ছেলেমেয়েরা এখন সব নাচ শিখছে। মিসেস্ গোস্বামী "নৃত্যশালা" স্কুল খুলেছেন—নাচে তাঁর ভারি ঝোঁক! কিন্তু আমি তো দেখি শুনি—মনে মনে হাসি! সে কালের কথা ভাবি। এক দিন তোমার সঙ্গে নাচছিলুম, মা এসে পড়লেন। উঃ, কি বকুনী! সে কি দুর্গতি! শেষে মার অবধি খেলুম। আচ্ছা বণ্টু, সেই সুরেশ, না সুরেন অধিকারী—তার যাত্রার দল আছে তো? মিত্তির-পাড়ার সেই আখড়া?"

"না! সে সব কোথায় ভেঙ্গে-চুরে নিঃশেষ হয়ে গেছে। খুঁজলে এখন তার কঙ্কালও পাবে না ভাই! সেই হরিপদ গাঙ্গুলী—সে এখন কোথায় একটা গানের ইস্কুলে বুঝি চাকরী নিয়েছে। দেশের পাট মুছে দেছে। সে সুরেন অধিকারীও মরেছে। তার দলবলও শেষ! রমেশের কণ্ঠস্বর গাঢ় হইল। রমেশ কহিলেন, "আর ভাই, দেশের

লোক এখন খেতে পায় না! দু'বেলা দু'টো অন্নের সংস্থান করবে, না আমোদ-প্রমোদ করবে?"

"তা সত্যি! বলিয়া গোস্বামী-সাহেব কিছুক্ষণ চুপ করিয়া রহিলেন। এবং এই স্বল্প নীরবতার ফাঁক পাইয়া মনের দুয়ারে আসিয়া দাঁড়াইল ক্ষণেকের জন্য অসংখ্য স্মৃতি। সে-সব স্মৃতির কোন রেখা মস্তিষ্কের কোন কোণে আঁকা আছে কি না, ব্যারিষ্টার-সাহেবের মনে সংশয় ছিল।

তাঁহার উদ্‌ভ্রান্ত দৃষ্টি, বিমনা ভাব লক্ষ্য করিয়া রমেশ কহিলেন, "ম্যালেরিয়া, কালাজ্বর, দুর্ভিক্ষ—বছর বছর একটা-না-একটা—সেকালের বর্গীর আক্রমণের চেয়েও দুর্দ্দান্ত হয়ে মানুষকে নাস্তানাবুদ করছে। এদের তাড়াবার কোন রাস্তাই খোলা নেই। এই আমি একটা স্কুলের হেডমাষ্টার—কত ছেলে আমার হাত দিয়ে পার হচ্ছে। তাদের মধ্যে কেউ কেউ কীর্ত্তিমান্ না হয়েছে, এমন নয়। একজন শুনেছি মস্ত বৈজ্ঞানিক। সাগর-পার পর্য্যন্ত খ্যাতি এসেছে। কিন্তু দেশকে এরা বর্জ্জন করেছে। সাত পুরুষের বাস্তু-ভিটা সংস্কারের অভাবে পড়ে ভূমিসাৎ হচ্ছে। শোবার ঘরে বট-অশথের জঙ্গল। কে দেখবে? সে ছাতি কোথা? সে ছাতি কার আছে? এমনি করেই আমরা আমাদের শ্রী-সম্পদ হারাচ্ছি!"

ঈষৎ শুষ্ক হাস্যে গোস্বামী-সাহেব কহিলেন, "তোমার অভিযোগ মিথ্যে নয় বন্টু! কিন্তু দোষী কি এক-পক্ষই? গ্রাম কি এখনো সে গোঁড়ামি ত্যাগ করেছে? সেই যে অজরামর অচলায়তন, তার সংস্কার কৈ? বিদ্রোহ মনোভাব নিয়ে তার সঙ্গে হাতাহাতি না করে কেউ যদি চলে আসে, সে তো সনাতনকে সম্মান দিয়েই এসেছে।"

অল্প উত্তেজিত কণ্ঠে রমেশ কহিলেন, "তোমার কথা অযথার্থ না হলেও যুক্তি বলে মানা চলে না। আপনার জন মন্দ বলেই পরিত্যাজ্য হবে,

এ যে ঘোর স্বার্থপরের কথা! আমি যাদের মধ্যে দিয়ে এসেছি, আমার বড় হবার মূলে প্রত্যক্ষ বা অপ্রত্যক্ষ ভাবে, জ্ঞাতে বা অজ্ঞাতে যেমন করে যে ভাবেই হোক না কেন, তাদের অল্প বিস্তর চেষ্টা সাহায্য ছিল তো! সমস্ত প্রতিকূলতার মধ্যে নিজেকে কেউ গড়ে তুলতে পারে না। অনুকূল কোথাও কিছু ছিল বই কি! ভালো বীজ হলেও সার-মাটী না পেলে, জল না পেলে খোরাক সে পাবে কোথা বাঁচবার জন্য? বিচার তার পরে—কিন্তু যাক্ তোমার অনেকখানি সময় নষ্ট করছি!"

গোস্বামী-সাহেব ঘড়ির দিকে চাহিলেন। মৃদু হাস্যে কহিলেন, "আর এক দিন এ-সব আলোচনা হবে। এখন তোমার কাজের কথা বলো!" বলিয়াই তিনি কহিলেন, "সুরেন অধিকারীর কথা থেকে আর একটা কথা মনে পড়ছে।"

রমেশ কহিলেন, "কি কথা?"

গোস্বামী-সাহেব কহিলেন, "আজকাল এখানে একটা কীর্ত্তনের রেওয়াজ উঠেছে! যেন মহাপ্রভুর রিফর্ম্ম যুগ। বড় বড় ঘরে খোলের আওয়াজ হচ্ছে! কিন্তু সে বছর য়্যাসেমব্লির ফেরৎ দিল্লী থেকে বৃন্দাবনে গেছলুম। সুরেন অধিকারীর "মাথুর" পালা আমার মনে ছিল। হ্যাঁ গান শুনলুম বটে সাধকের কণ্ঠে! সে সুর দেহকেই শুধু রোমাঞ্চিত করে তোলে নি—মনে হচ্ছিল, অধ্যাত্ম-রাজ্যের এক সূক্ষ্ম অনুভূতি-লোকে নিঃশব্দে যেন টেনে নিয়ে চলেছে! সেই যে কবি বলেছেন, 'সুরের হাওয়ায় জগৎ গেল ছেয়ে'—তা যেন বর্ণে বর্ণে উপলব্ধি হলো!"

রমেশের মুখ প্রদীপ্ত হইয়া উঠিল। হাসিয়া তিনি কহিলেন, "রক্তের ধারায় যে বীজ রয়েছে, তুমি তাড়াবে কি করে? অনুকূল আবহাওয়া পেলেই সে সবল হয়ে মাথা চাড়া দেয়। তোমার দিদিমা, দাদামশাই তো শেষ জীবনটা শ্রীবৃন্দাবনেই কাটিয়ে গেছেন।"

মাথা নাড়িয়া গোস্বামী-সাহেব কহিলেন, "যা বলেছো। আজ অনেক দিন পরে সেই পুরানো দিনগুলোকে যেন দেখতে পাচ্ছি। দিদিমা ঠাকুর-ঘরে তাঁর গোপাল-গোপীবল্লভকে প্রণাম কচ্ছেন! সেই পাথরের ঠাকুরকে প্রণাম করে কি আনন্দই তিনি পেতেন! জীবন্ত গোপাল আমি লুব্ধ নেত্রে সেই পাথরের রেকাবীর মাখন-সন্দেশগুলোর দিকে চেয়ে আছি! দিদিমাকে খুশী করতে পাথরের মেঝেয় ঢুম্ ঢুম্ করে মাথা ঠুকে প্রণাম কচ্ছি। যাক, অনেকখানি সময় ধরে রাখলুম বাজে কথায়! এবার বলো—"

"বলি।" বলিয়া রমেশ থামিলেন।

সত্যপ্রসাদ রমেশের মুখের দিকে তাকাইয়াছিলেন। স্নিগ্ধ হাস্যে কহিলেন, "কি এত ভাবচিস্ বল্টু, আমি সেই সত্য রে—কোকিলের বাচ্ছার জন্য তোর কম খোসামোদ করেছি। ইস্কুলের টীমে নাম-করা ফুটবল-প্লেয়ার, অথচ গাছে চড়তে জানতুম না!"

রমেশ দীপ্ত-মুখে কহিলেন, "সেই সব ভেবেই তো আগে এখানে এলুম। মেয়েটাকে কলেজে দিলুম কি না!"

বিস্মিত কণ্ঠে গোস্বামী-সাহেব কহিলেন, "তোর মেয়ে?"

"হ্যাঁ। রত্না। কুড়ি টাকা করে স্কলারশিপ পেয়েছে। সারা জীবন শুধু পরের ছেলেই পিটে পিটে পড়িয়ে এলুম! একটা সাধ তো!" রমেশের কণ্ঠে যেন জবাবদিহির সুর!

গোস্বামী-সাহেব হাসিয়া কহিলেন, "ভেরী গুড গার্ল! কুড়ি টাকা! বলিস্ কি বল্টু! আমার ছেলেদের সকলে ভালো বলে—তারাও যে পায় নি—শুধু ঐ ফার্ষ্ট ডিভিসন আর লেটার! বেশ করেছিস্ কলেজে দিয়ে!"

কন্যা-গর্ব্বে রমেশের বুকখানা ভাদ্রের নদীর মত স্ফীত হইয়া উঠিল।

রমেশ কহিলেন, "হোষ্টেলে রাখলুম। কিন্তু আমার তো আসবার বড় একটা সুবিধা হবে না! এখানকার অভিভাবক বলে তোমার নামটা দিলুম! ওকে একা রেখে যাচ্ছি। মনটা—মানে, কখনো তো—"

সব কথা রমেশ বলিতে পারিলেন না। গোস্বামী-সাহেব কথার মাঝখানেই খুশী কণ্ঠে বলিলেন, "দ্যাট্‌স্ রাইট! খোঁজ-তল্লাস নেবো বই কি—নিশ্চয় নেবো। মিসেস্ গোস্বামীকেও বলে দেবো। এখন তিনি বাড়ী নেই! না হলে তোর সঙ্গে পরিচয় করিয়ে দিতুম।"

রমেশ উত্তর করিলেন, "অন্য সময় হবে'খন। রত্না চমৎকার গান গায়। তার গান মিসেস্ গোস্বামীর নিশ্চয় ভালো লাগবে।"

গোস্বামী-সাহেব কহিলেন, "তাই না কি? মিসেস গোস্বামী তো তা হলে লুফে নেবেন। হ্যাঁ বল্টু, একটা কথা—" বলিয়া তিনি ঈষৎ হাসিয়া কহিলেন, "আমার এক ছেলে ম্যাজিষ্ট্রেট হয়ে এসেছে। একটি ব্যারিষ্টার। পরিচয় দিয়ে রাখলুম। বাল্যবন্ধু, অথচ ছেলে-মেয়েদের পরিচয় আমরা জানি না, লজ্জার কথা!"

রমেশ হাসিলেন, "নিশ্চয়।"

## ৬

উপন্যাসের পৃষ্ঠায় যে ইন্দ্রপুরীর কথা রত্না পড়িত, ভোজবাজির মত তাহাই যেন অকস্মাৎ চোখের উপর সুপরিস্ফুট হইয়া তাহাকে একেবারে দিশাহারা বিভ্রান্ত করিয়া তুলিয়াছে।

আড়ম্বরহীন সরল জীবন-যাপনে অভ্যস্তা আঠারো বছরের এই তরুণীর কাছে গোস্বামী-ভবনের ঐশ্বর্য্য-বিভব শুধু কুবের-সম্পদ্ বলিয়াই মনে হয় নাই, ইহার মোহ দুর্বার শক্তিতে অনুক্ষণ তাহাকে টানিতেছে! রত্নার

মনে হয়, মানব-জীবনের সকল সার্থকতা সব আনন্দ যেন সেখানে নিবিড় হইয়া আছে!

এক বৎসর কাটিয়া গিয়াছে। রত্না দ্বিতীয় বার্ষিক শ্রেণীতে পড়িতেছে। ইহার মধ্যে অনেক বার গোস্বামী-ভবনে যাতায়াত করিয়াছে। প্রথম ক্ষেপে গোস্বামী-সাহেব স্বয়ং আসিয়া তাহাকে লইয়া গিয়াছিলেন; তার পর তিনি আসিতেন না, বার-কয়েক মিসেস্ গোস্বামী আসিয়াছিলেন। এখন রত্নাকে গোস্বামী-গৃহে লইয়া যাইবার ভার পড়িয়াছে তাঁহার কনিষ্ঠ পুত্র ব্যারিষ্টার অনিল গোস্বামীর উপর।

মুসলমানদের পর্ব্ব উপলক্ষে কলেজ ক'দিন বন্ধ থাকিবে। সেদিন শনিবার। রত্না উৎসুক চিত্তে প্রত্যাশিত নেত্রে গোস্বামী-ভবনের গাড়ীর জন্য অপেক্ষা করিতেছিল। কল্পনা চাটার্জি আসিয়া রত্নার পাশে দাঁড়াইল। ইচ্ছা করিয়াই সে রত্নার সন্ধানে আসিয়াছিল। রত্নার তন্ময় মূর্ত্তির পানে চাহিয়া ব্যঙ্গের প্রলোভন সে সম্বরণ করিতে পারিল না, কহিল, "এই যে, ব্রজবিলাসিনী রাধা হয়ে দাঁড়িয়ে আছিস্!"

রত্না চমকিত হইল। কাঁচুমাচু মুখে অপ্রতিভ কণ্ঠে রত্না কহিল, "কি রকমের ঠাট্টা কল্পনা!"

হাসিয়া কল্পনা কহিল, "এ ঠাট্টা নয়। সত্যি কথা বলছি। গোঁসাই-সাহেবের বাড়ী তোর কাছে যে বৈকুণ্ঠপুরী!"

"কেন? আমি কি করেছি?" রত্নার স্বর আহতের মত।

"কি না করেছিস, সেইটেই বরং বল্ রত্না! আমি একা নই—হোষ্টেলের সব মেয়েরাই এই কথা বলে।

রত্নার বিস্ময় এবার রোষে পরিণত হইল। গায়ে পড়িয়া কল্পনার বন্ধুত্ব করার মাঝে প্রচ্ছন্ন টিট্‌কারী থাকে—রত্না তাহা জানে বলিয়াই কল্পনাকে

সে সর্ব্বদা এড়াইয়া চলে! কিন্তু দুষ্ট-গ্রহের প্রভাব যেমন নানা উপায়ে ক্ষীণ করা গেলেও মুছিয়া ফেলা যায় না, রত্নার নিরীহতার মর্ম্মভেদ করিয়াও কল্পনার বিদ্রূপগুলা তেমনি তাহাকে উদ্দীপ্ত করিয়া তোলে!

বিরক্ত কণ্ঠে রত্না কহিল, "তাঁদের ধন্যবাদ! আমার জন্য এতখানি ব্যাকুল! আমি যাই আমার আপনার লোকের বাড়ী—"

"তা যা না—কে তোকে বারণ করছে? আর বারণ করলে তুই শুনবিই বা কেন? ঝর্ণা কিছু মন্দ বলে নি!"

ঝাঁজিয়া রত্না উত্তর দিল, "তার ভালো কথা শোনবার আমার কোন দরকার নেই।"

"ইস্, একেবারে মেশিন গান্। তা তোর গোঁসাই-বাড়ী তো কেউ কেড়ে নিচ্ছে না! এত মার-মুখী কেন! কর্ গে যা না রাই সেখানে তোর রাস-বিলাস!"

লজ্জায় রত্নার মুখ রাঙা হইয়া উঠিল। ঈষৎ উদ্দীপ্ত কণ্ঠে সে কহিল, "আমি বুঝি। আমার হিংসেয় সকলে—"

কথাটা শেষ হইবার পূর্ব্বেই নীহার আসিয়া উপস্থিত হইল; কহিল, "তোদের কিসের ঝগড়া হচ্ছে?"

মুখ বাঁকাইয়া কল্পনা কহিল, "ঝগড়া নয় ভাই! আমরা তো অমন আ দেখ্লা নই যে কিছু দেখলেই ভীরমি যাবো! আমার বাবা—বলে—"

রত্না কোন উত্তর না দিয়া কল্পনার বক্তব্য শেষ হইবার পূর্ব্বেই দুম্ দুম্ করিয়া সে স্থান ত্যাগ করিল।

নীহার কহিল, "কি হলো রে রত্নার?"

ঠোঁট বাঁকাইয়া কল্পনা কহিল, "হার ম্যাজেষ্টি! কি মেজাজ! আমি ঠাট্টা করেছিলুম, "গোস্বামীদের বাড়ী নিয়ে, তাই চোখ-মুখ রাঙিয়ে কি তড়পানি!"

নীহার হাসিল। কহিল, "ওঃ এই! দুষ্মন্তর ভাবনায় শকুন্তলা আত্মভোলা হয়েছিল—আমিও অনেকক্ষণ থেকে দেখেছি। কিন্তু ঋষি দুর্ব্বাসা হয়ে তুই আসবি, তা জানতুম না!"

কৃত্রিম ক্রোধে কল্পনা কীল তুলিল! কহিল, "দূর, আমি দুর্ব্বাসা হবো কেন? তেমনি দাড়ি আমার? নাঃ, তোরা রত্নার রূপের সুখ্যাতি করে করে ওকে মাথায় তুলেছিস! অজ পাড়াগেঁয়ে—এলো যখন, কি করে শাড়ী পরতো! মা গো, মনে হলে এখনো হাসি পায়!"

প্রতিবাদ করিয়া নীহার কহিল, "আমি কক্ষণো মাথায় তুলি না! প্রিন্সিপ্যাল ওকে একটু ভালবাসে, তাই! কিন্তু সত্যি বলছি, আমার মাসিমার দেওরের মেয়ে ওর চেয়ে ঢের বেশী সুন্দর!"

"ঢের—ঢের সুন্দর অনেক আছে। নিজেকে উনি ভাবেন, ক্লিওপেট্রা!"

শিখা আসিয়া দাঁড়াইল; কহিল, "কি রে, তোদের কিসের কমিটী বসেছে?"

কল্পনা কহিল, "রত্নার রূপের দেমাকের কথা হচ্ছে।"

শিখা কহিল, "কিন্তু ভাই, পাড়াগেঁয়ে অমন মোদ্দা কখনো দেখা যায় না। ঐ যা গোবর-গাদায় পদ্ম! তাতে কি এসে যায়—আমাদের মত য়্যারিষ্টক্রেট্‌ ফ্যামিলির মেয়ে তো ও নয়!"

কল্পনা কহিল, "নিশ্চয়ই নয়! আমার বাবা স্যার। আমরা যে ওর সঙ্গে মিশি, বন্ধুত্ব করি—"

নীহার মুন্সেফের মেয়ে। সে কহিল, "ও-কথা যাক্। রত্না আগে কিন্তু খুব ভালোমানুষ ছিল—সাত চড়ে মুখে রা বেরুতো না!"

কল্পনা কহিল, "আহা, তখন যে একটা গেঁয়ো মেয়ে ছিল। এখন

'পিয়াস' না হলে চলে না। দিশী স্নো মুখে মাখে না—ওর সমস্ত ফ্রেঞ্চ টয়লেট্। দেখেছিস ?"

মুখ টিপিয়া হাসিয়া শিখা কহিল, "তা সব দেখতে পাই বৈ কি! রূপ থাকলে রূপোর অভাব থাকে না।"

নীহার কহিল,"আচ্ছা, মিসেস্ গোস্বামী ওর মাসিমা হলো কি করে?"

শিখা কহিল, "তাঁর কি রকম বোন-ঝী। ওর বাবার বন্ধু!"

ব্যঙ্গের হাস্তে কল্পনা কহিল, "ওরে বাবা, তাতেই এত! একটা ঠাট্টা অবধি সইতে পারেন না! ফোঁস্ করে ওঠেন!"

বারান্দায় দাঁড়াইয়া কল্পনার দল যখন এমনি জটলা পাকাইতে ছিল, বাগানের এক প্রান্তে রত্না তখন মাধবীলতার মঞ্জরীগুলাকে নিরীক্ষণ করিতেছিল।

ঝর্ণা আসিয়া নিকটে দাঁড়াইল ; কহিল, "রত্নাবলীর কি হচ্ছে ?"

ঝর্ণার দিকে একবার চোখ তুলিয়া রত্না আনত মুখে গাছটা নাড়াচাড়া করিতে লাগিল।

ঝর্ণা কাছে আসিল। রত্নার চিবুক তুলিয়া কহিল, "ও কি, কাঁদছিস্!"

"দেখ্ না ভাই, কল্পনা আমাকে কি রকম যা-তা বললে আমি গোস্বামীদের বাড়ী যাই বলে! বাবা তো ওঁকেই আমার গার্জ্জেন করে গেছেন।"

"কি তাতে দোষ হয়েছে? তোমার বাবার তিনি বিশেষ বন্ধু! কল্পনার কথা ছেড়ে দে। ও বড়লোকের মেয়ে। বাপ জজ বলে কাউকে ও গ্রাহ্য করে না।"

মুখখানি কাঁচুমাচু করিয়া রত্না কহিল, "ও বললে, তুমিও নাকি আমার নামে কি সব বলেছো!"

"আমি ?" ঝর্ণা হাসিল। কহিল, "না, না! ওদের সে দিন কথা হচ্ছিল, আমি বলেছিলুম, রত্না নিজেকে ডিঙ্গিয়ে চলছে!"

"ডিঙ্গিয়ে চলছি কি রকম ?" রত্না ঝর্ণার পানে চাহিল।

একটা লোহার বেঞ্চে রত্নাকে লইয়া ঝর্ণা বসিল। কহিল, "হ্যাঁ রত্না, নিজের দিকে চেয়ে নিজেকে একটু দেখিস্। আচ্ছা, আমিই দেখিয়ে দিচ্ছি, তোর টুথব্রাস থেকে সেণ্ট পর্য্যন্ত কোন্‌টা দামী জিনিষ নয়, বল্ তো ? তাই আমি বলেছি, রত্নাকে যেন বড়মানুষী নেশাতে পেয়েছে!"

রত্না নীরব হইয়া রহিল ; উত্তর খুঁজিয়া পাইল না বলিয়া নয়, সুস্পষ্ট সত্য উক্তির মধ্যে এমন শক্তি নিহিত থাকে, যাহাকে সহসা অস্বীকার করা যায় না। সঙ্কোচে মন বিমূঢ় হইয়া পড়ে।

ঝর্ণা রত্নার সেই ফ্যাল্ ফ্যাল্ দৃষ্টির পানে চাহিয়া কহিল, "সে যাক্ রত্না, প্রিন্সিপ্যাল সে দিন বললেন, রত্না একটা জিনিয়াস গার্ল। আমি কিন্তু বলছি—যত গোল বাধাতে সংসারে মজবুত এই জিনিয়াসের দল! কারণ, পাঁচ জনের চলা রাস্তাটাই তারা গুলিয়ে ফেলে।"

রত্না আড়ষ্টের মত বসিয়া রহিল। কিন্তু অধিকক্ষণ এমন অপরাধীর মত সঙ্কুচিত থাকিতে হইল না। মুক্তি দিলেন লেডী সুপারিণ্টেণ্ডেণ্ট। তিনি আসিয়া রত্নাকে কহিলেন, "রত্না, গোস্বামী-সাহেবের ওখান থেকে তোমায় নিতে এসেছেন! প্রিন্সিপ্যাল্‌স্-রুমে তিনি আছেন।"

চাঁদের উপর হইতে খণ্ড মেঘখানা নিমেষে সরিয়া গেল। পুলকদীপ্ত মুখে রত্না বেঞ্চ ছাড়িয়া উঠিয়া দাঁড়াইল। প্রফুল্ল স্বরে রত্না কহিল, "আসি ভাই!"

"এসো রত্না।"

বাগানের মোড় ঘুরিয়া বারান্দায় সিঁড়িতে পা দিতেই রত্না দেখিল, কল্পনার দল তখনও গুলতান করিয়া একটা মুখরোচক আলোচনায় মাতিয়া রহিয়াছে! কানে কিছু না শুনিলেও রত্না নিঃসংশয়ে অনুমান করিল, তাহারই সমালোচনা হইতেছে। নিস্ফল আক্রোশে ক্রুদ্ধ কটাক্ষ হানিয়া স্বস্থানে যাইতে তাহাদের নিকটবর্ত্তী হইতেই কানে শুনিল, জ্যোৎস্না কহিতেছে, "তা ভাই যাই বলিস্, রত্নার বরাত বটে! কত বড়লোক—"

সুষমা কহিল, "থাম্ থাম্, বড়লোক। তুইও রত্নার মত মূর্চ্ছা যাবি—না, দিনে তারা গুণ্‌বি!"

থতমত খাইয়া জ্যোৎস্না কহিল, "না, তা বলি নি! মিষ্টার গোস্বামী কিন্তু খুব সুপুরুষ! সে দিন পিছন ফিরে দাঁড়িয়ে প্রিন্সিপ্যালের সঙ্গে কথা বলছিল, আমি ভেবেছিলুম, কোন সাহেব নাকি!"

কল্পনা কহিল, "তবে আর কি! যাও বরমাল্য নিয়ে রত্নার আগে ছোটো! বাবা, হ্যাঙ্‌লা বটে তোরা!"

শান্তি কহিল, "চুপ!"

সকলে সচকিত হইয়া চাহিয়া দেখিল, গম্ভীর পদবিক্ষেপে রত্না তাহাদের পাশ দিয়া চলিয়া গেল। আষাঢ়ের মেঘাচ্ছন্ন আকাশের ন্যায় তাহার মুখ গম্ভীর।

রত্না কয়েক পা অগ্রসর হইতেই সহাধ্যায়িনীদের উচ্চ হাস্যরোল বোমা-ফাটার শব্দের মত রত্নার কর্ণে প্রবেশ করিল! এবং আহত চিত্তের ব্যর্থ আক্রোশ কান্নার মত গুমরিয়া বুকের মধ্যে মাথা কুটিতে লাগিল।

